# সূরা - ১০১

## মহাসংকট

(আল্-ক্বারি'আহ্, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ মহাসংকট!

২ কী সে মহাসংকট?

৩ হায়, কিভাবে তোমাকে বোঝানো যাবে সেই মহাসংকট কি?

৪ সেইদিন মানুষরা হবে বিক্ষিপ্ত পঙ্গপালের মতো,

৫ আর পাহাড়গুলো হয়ে যাবে ধোনা পশমের মতো।

৬ সুতরাং তার ক্ষেত্রে যার পাল্লা ভারী হবে,—

৭ সে তো তখন হবে সন্তোষজনক জীবনযাপনে।

৮ কিন্তু তার ক্ষেত্রে যার পাল্লা হবে হাল্কা—

৯ তার মাতা হবে হাবিয়াহ্।

১০ হায়, কি করে তোমাকে বোঝানো যাবে কী সেই!

১১ জ্বলন্ত আগুন।